لو لا الله ما اهتدينا ولا تصد قنا ولا صلينا

অর্থাৎ আল্লাহ্র কৃপা না হলে আমরা সৎপথ পেতাম না, সদকা-খয়রাত করতে পারতাম না এবং নামায পড়তেও সক্ষম হতাম না।

জাতির অহংকারী সর্দারদের সাথে এ পর্যন্ত আলাপ-আলোচনার পর যখন শোয়ায়েব (আ) বুঝতে পারলেন যে, তারা কোন কিছুতেই প্রভাবান্বিত হচ্ছে না, তখন তাদের সাথে কথাবার্তা ছেড়ে আল্লাহ্ তা'আলার কাছে দোয়া করলেন ঃ

رَبَّنَا افْتَحْ بَيْنَنَا وَبَيْنَ قَوْمِنَا بِالْحَقِّ وَاَنْتَ خَيْرُ الْفَاتِحِيْنَ ۔

অর্থাৎ "হে আমাদের প্রতিপালক ! আমাদের ও আমাদের জাতির মধ্যে ফয়সালা করে দিন, সত্যভাবে এবং আপনি শ্রেষ্ঠতম ফয়সালাকারী।" হযরত আবদুল্লাহ্ ইবনে আব্বাস (রা) বলেন ঃ فتح শব্দের অর্থ এখানে ফয়সালা করা। এ অর্থেই فاتح শব্দটি قاضى অর্থাৎ বিচারক অর্থে ব্যবহৃত হয়। (বাহ্রে মুহীত)

প্রকৃতপক্ষে এর মাধ্যমে শোয়ায়েব (আ) স্বীয় সম্প্রদায়ের কাফিরদের ধ্বংস করার দোয়া করেছিলেন। আল্লাহ্ তা'আলা এ দোয়া কবূল করে ভূমিকম্পের মাধ্যমে তাদেরকে ধ্বংস করে দেন।

তৃতীয় আয়াতে অহংকারী সর্দারদের একটি ভ্রান্ত উক্তি উদ্ধৃত করা হয়েছে যে, তারা পরস্পরে অথবা নিজ নিজ অনুসারীদেরকে বলতে লাগল ঃ যদি তোমরা শোয়ায়েবের অনুসরণ কর, তবে অত্যন্ত বেওকুফ ও মূর্খ প্রতিপন্ন হবে। (বাহ্রে মুহীত)

চতুর্থ আয়াতে তাদের উপর আপতিত আযাবের ঘটনা বর্ণনা করে বলা হয়েছে ঃ فَاَخَذَتْهُمُ الرَّجْفَةُ فَاَصْبَحُوْا فِىْ دَارِهِمْ جَاثِمِيْنَ অর্থাৎ তাদেরকে ভীষণ ভূমিকম্প পাকড়াও করল। ফলে তারা গৃহমধ্যে উপুড় হয়ে পড়ে রইল।

শোয়ায়েব (আ)-এর সম্প্রদায়ের আযাবকে এ আয়াতে ভূমিকম্প বলা হয়েছে। কিন্তু অন্যান্য আয়াতে اَخَذَهُمْ عَذَابُ يَوْمِ الظُّلَّةِ বলা হয়েছে ; অর্থাৎ তাদেরকে ছায়া-দিবসের আযাব পাকড়াও করেছে। 'ছায়া-দিবসের' অর্থ এই যে, প্রথমে তাদের উপর ঘন কাল মেঘের ছায়া পতিত হয়। তারা এর নিচে একত্রিত হয়ে গেলে এ মেঘ থেকেই তাদের উপর প্রস্তর অথবা অগ্নিবৃষ্টি বর্ষণ করা হয়।

হযরত আবদুল্লাহ্ ইবনে আব্বাস (রা) উভয় আয়াতের সামঞ্জস্য প্রসঙ্গে বলেন ঃ শোয়ায়েব (আ)-এর সম্প্রদায়ের উপর প্রথমে এমন ভীষণ গরম চাপিয়ে দেওয়া হয়, যেন জাহান্নামের দরজা তাদের দিকে খুলে দেওয়া হয়েছিল। ফলে তাদের শ্বাস রুদ্ধ হতে থাকে। ছায়া এমনকি পানিতেও তাদের জন্য শান্তি ছিল না। তারা অসহ্য গরমে অতিষ্ঠ হয়ে ভূগর্ভস্থ কক্ষে প্রবেশ করে দেখল, সেখানে আরও বেশি গরম। অতঃপর অস্থির হয়ে জঙ্গলের দিকে ধাবিত হলো। সেখানে আল্লাহ্ তা'আলা একটি ঘন কাল মেঘ পাঠিয়ে দিলেন, যার নিচে শীতল বাতাস বইছিল। তারা সবাই গরমে দিগ্বিদিক জ্ঞানহারা হয়ে মেঘের নিচে এসে ভিড় করল। তখন মেঘমালা আগুনে রূপান্তরিত হয়ে তাদের উপর বর্ষিত হলো এবং ভূমিকম্পও এল। ফলে তারা

সবাই ভস্মস্তুপে পরিণত হলো। এভাবে তাদের উপর ভূমিকম্প ও ছায়ার আযাব দুই-ই আসে। (বাহ্‌রে মুহীত)

কোন কোন তফসীরবিদ বলেন ঃ এটাও সম্ভব যে, তাদের বিভিন্ন অংশ ছায়ার আযাবে ধ্বংসপ্রাপ্ত হয়েছে। পঞ্চম আয়াতে তাদের ঘটনা থেকে অন্যান্যকে শিক্ষার সবক দেওয়া হয়েছে, যা এ ঘটনা বর্ণনা করার আসল উদ্দেশ্য। বলা হয়েছে ঃ اَلَّذِيْنَ كَذَّبُوْا شُعَيْبًا كَاَنْ لَّمْ يَغْنَوْا فِيْهَا — غنى শব্দের এক অর্থ কোন স্থানে আরাম-আয়েশে জীবন-যাপন করা। এখানে এ অর্থই বোঝানো হয়েছে। উদ্দেশ্য এই যে, তারা যেসব গৃহে আরাম–আয়েশে জীবন-যাপন করত, আযাবের পর এমন অবস্থা হলো, যেন এখানে কোনদিন আরাম-আয়েশের নাম-নিশানাও ছিল না। অতঃপর বলা হয়েছে ঃ اَلَّذِيْنَ كَذَّبُوْا شُعَيْبًا كَانُوْاهُمُ الْخَاسِرِيْنَ অর্থাৎ যারা শোয়ায়েব (আ)-কে মিথ্যা বলেছিল, তারাই ক্ষতিগ্রস্ত হলো। এতে ইঙ্গিত করা হয়েছে যে, যারা শোয়ায়েব (আ) ও তাঁর মু'মিন সঙ্গীদের বস্তি থেকে বহিষ্কার করার হুমকি দিত, পরিণামে ক্ষতির বোঝা তাদের ঘাড়েই চেপেছে।

ষষ্ঠ আয়াতে বলা হয়েছে ঃ فَتَوَلّٰى عَنْهُمْ অর্থাৎ স্বজাতির উপর আযাব আসতে দেখে শোয়ায়েব (আ) সঙ্গীদেরকে নিয়ে সেখান থেকে প্রস্থান করেন। তফসীরবিদরা বলেন যে, তারা মক্কা মুয়াযযমা চলে আসেন এবং শেষ পর্যন্ত এখানেই অবস্থান করেন।

জাতির চরম অবাধ্যতায় নিরাশ হয়ে শোয়ায়েব (আ) বদদোয়া করেছিলেন ঠিকই, কিন্তু যখন আযাব এসে গেল, তখন পয়গম্বরসুলভ দয়ার কারণে তাঁর অন্তর ব্যথিত হলো। তাই নিজের মনকে প্রবোধ দিয়ে জাতির উদ্দেশ্যে বললেন ঃ আমি তোমাদের কাছে প্রতিপালকের নির্দেশ পৌঁছে দিয়েছিলাম এবং তোমাদের হিতাকাঙ্ক্ষায় কোন ত্রুটি করিনি। কিন্তু আমি কাফির সম্প্রদায়ের জন্য কতটুকু কি করতে পারি ?

---

ইফা-২০১০-২০১১–প্র/১০২৩৯(উ)–৫,০০০

